আলোর বর্ণ। অন্ধকার সেজে উঠছে, নতুন রূপে, আভরণে। তারাগুলো সন্ধ্যার আঁচলে মায়াময়।

গ্লাসে ওয়াইন... কিছুক্ষণ...

গঙ্গার জলে কালচে ঝিলিক। দূরে নৌকোটা আবছায়ায় ক্রমশ ক্ষীণ। আজ কী পূর্ণিমা? এখানে কোনও পাগলের মুনলিট সোনাটা নেই। মাঝির গলা ফাটানো ভাটিয়ালি নেই। তবু ভরপুর...

ওয়াইনে অলস চুমুক। বিস্তীর্ণ অন্ধকারের মধ্যে টিমটিম আলোগুলো জ্বলছে। তার চাওয়া, নতুন স্ফুলিঙ্গ, উত্তরণের সোপান। এখানে অনেক কম্ফর্ট। দূরে কোথাও একটা সাইরেন, লঞ্চের ভোঁ তোড়জোড় চলছে কোথাও যাওয়ার। দেওয়ালির তাড়া নেই। আবর্ত থেকে স্ফুলিঙ্গের মতো ছিটকে বেরিয়ে এসেছে। মহাশূন্যে। শান্তির কোলে। শুধু পূর্ণতার ক্যাডেন্সে শ্যাম কল্যাণ বাজছে। নতুন আমেজ।

"স্মোকড চিকেন টারট" বেয়ারা সাজিয়ে দিল "আর কিছু?"

"এখন না। পরে..."

রাস্তার ওপাশের ঝলমলে স্টেট ব্যাঙ্কের আলোর দিকে ফিরে তাকাতে মন চাইছে না। ছোটার টানে ভুলেছিল গন্তব্য। বসুন্ধরার প্রমিথিয়াসের 'স্ফুলিঙ্গ' চিনিয়েছে তাকে। র‍্যাট রেসের বাইরেও একটা নিশানা আছে, যা জ্বলতেও পারে। অবক্ষয়ী উন্মাদনার বাইরে মহাবিশ্বের অজানা তারা হয়ে। দূরে দিগন্তে তাকিয়ে। সে আবিষ্কার করেছে পূর্ণতাকে। কে বুঝল বা বুঝল না, তাতে কী?

ব্যাগ থেকে মোবাইলটা বার করে সিএলআই দেখল, প্রকাশদা।

ক্রিং... ক্রিং... ক্রিং... বেজেই চলেছে।

কয়েক মুহূর্ত...

মোবাইলটা ছুড়ে দিল। গঙ্গার জলে।